—বিরাজমোহন এঁকে টাকা পাঠাতেন, এরমধ্যে রহস্যের কি আছে ?

—রহস্য ওখানে নয়। পরে যার হাতের লেখা মণিঅর্ডার ফর্মে থাকতো আমি তাকেই মিন করছি। অর্থাৎ সেই লোক বিরাজমোহনের বিশেষ আস্থাভাজন। অর্থাৎ সেই লোক বিরাজমোহনের সমস্ত কিছুই জানে। অর্থাৎ কালো টাকা কোথায় জমা রাখা হত তাও তার হয়তো অজানা নয়। অর্থাৎ—এই রকম আরো বহু অর্থাতের বোঝা আমি অচিরেই এবার হাল্কা করে ফেলতে পারব।

সুদেব আর কিছু বলতে পারল না।

অবাক হয়ে তাকিয়ে রইল বাসবের দিকে।

প্রমীলা আরো কয়েক মিনিট পরে ফিরে এলেন। একটা ট্রে বয়ে এনেছেন। ট্রেতে দু-কাপ ধূমায়িত চা, আর বড় একটা প্লেটে চারটে বাড়ির তৈরী নারকেলের মিষ্টি। এত তাড়াতাড়ি চা কি ভাবে তৈরী করা সম্ভব হল বাসব ভেবে পেল না।

বলল, কি দরকার ছিল এসমস্তর।

প্রমীলা বললেন, ও কথা বলবেন না। এতদূর এসেছেন, সামান্য জলযোগ করবেন না তা কিভাবে হয়। আপনারা আরম্ভ করুন আমি জল নিয়ে আসি।

উনি আবার পাশের ঘরে চলে গেলেন।

দক্ষিণ হাতের কাজ শেষ হতে মিনিট দশেক লাগল।

বাসব এবার মণিঅর্ডারের কুপনগুলো নিয়ে পড়ল। একটা প্লাষ্টিকের খাপের মধ্যে একগোছা কুপন ছিল। সমস্তই চলতি বছরের। বাসব সাগ্রহে ওগুলো নেড়েচেড়ে দেখতে লাগল। শেষে—

—একটা কুপন নিতে চাই।

প্রমীলা বললেন, নিন না। সত্যি কথা বলতে এগুলো আর আমার কোন্ কাজে লাগবে ?

—এবার তাহলে উঠি। সহযোগীতার জন্য ধন্যবাদ।

—কি আর এমন সহযোগীতা। আপনাকে দেখেতো ভয় পেয়ে গিয়েছিলাম। না জানি, কি সমস্ত জিজ্ঞেস করবেন—

—আপনার সহযোগীতা যে কত মূল্যবান বলে বোঝাতে পারব না। ভাল কথা, আপনাকে একটা সুসংবাদ দিই। বিরাজবাবু, প্রণিমা-দেবীকে উইল করে কয়েক লক্ষ টাকা দিয়েগেছেন। বাড়িখানাও।

প্রমীলা হতবাক হয়ে গেলেন।

কি বলবেন ভেবে পেলেন না।

বাসব আবার বলল, বাস্তব সময় সময় কাহিনীকে ছাপিয়ে যায়। যা বললাম বর্ণে বর্ণে সত্যি। বিরাজবাবু আপনাদের স্বাচ্ছন্দের ভাল ব্যবস্থাই করে দিয়ে গেছেন। এখানে আর অপেক্ষা করবেন না। এখন আপনার মেয়ের কাছে গিয়েই থাকা উচিত। চলি আজ—

কালীনাথ জড়সড় ভাবে বসেছিল। অবস্থা তার 'ছেড়ে দে মা কেঁদে বাঁচির' মত। বাসব সামনের সোফায় বসে পাইপের ধোঁয়া ছেড়ে চলেছে। কালীনাথকে একবার ভাল ভাবে দেখে নিয়ে সেণ্টার টপের উপর পাইপ নামিয়ে রাখল।

বলল, আপনি এত ঘাবড়ে যাচ্ছেন কেন? আপনি যে আমার প্রশ্নের সঠিক উত্তর দিয়েছেন এতে তো ভালই হল। আমার আন্দাজটা যে ঠিক তা প্রমাণ করার সুযোগ পেলাম।

কাঁপা গলায় কালীনাথ বলল, আমার কোন বিপদ হবে না তো?

—বিপদ! কেন—? লোভকে জয় করে আমাকে যখন সব কথা বলে ফেলেছেন তখন আর কোন বিপদ নেই। আপনি যাতে সহজ ভাবে সমস্ত কিছু বলতে পারেন, তাইতো আপনাকে বাড়িতে ডেকে পাঠিয়েছি। ভাল কথা, এখন ওখানকার খবর কি?

—কোন খবরের কথা বলছেন?

—কে কি বলছে আর কি?

—ধীরাজবাবু রেগে আছেন। গজগজ করছেন সব সময়।

—কেন ?

—উইলের বয়ান ওঁর ভাল লাগেনি।

—এতে কারুর কিছু বলার থাকতে পারে না। বিরাজবাবু নিজের সম্পত্তি ইচ্ছে মত দান করার অধিকারী ছিলেন। নয়নতারা দেবীও বোধ হয় খুসী নন।

—না।

—ঠিক আছে, এবার আপনি যেতে পারেন।

এক মিনিট সময় নষ্ট না করে কালীনাথ ঘর থেকে নিষ্ক্রান্ত হল। বাসব মৃদু হাসল সে দিকে তাকিয়ে। তারপর উঠে গিয়ে ফোন ষ্ট্যাণ্ডের সামনে দাঁড়াল। ক্রেডল থেকে রিসিভার তুলে নিয়ে একটা নম্বর ডায়েল করতে লাগল। কয়েক বার রিং হবার পর সাড়া পাওয়া গেল।

—কে কথা বলছেন—

—

—প্রেমকিশোরবাবু—নমস্কার—আমি বাসব—দয়া করে প্রণিমা দেবীকে ডেকে দেবেন—দরকার ছিল—

রিসিভার হাতে নিয়ে মিনিট দুয়েক অপেক্ষা করার পর সাড়া পাওয়া গেল।

—কে, প্রণিমাদেবী—নমস্কার—এই সময় বিরক্ত করার জন্য দুঃখীত—

—

—একটা সহযোগীতা চাই—ভাল কথা—আপনার মা এসেছেন নিশ্চয়—গতকাল আমি সোনারপুর গিয়েছিলাম—

—

—এরকম পরিস্থিতিতে একটু অস্বস্তিবোধ আসবেই—ক্রমে সব ঠিক হয়ে যাবে—যা বলছিলাম—আপনার সহযোগীতা চাই—

বাইরে এই সময় যান্ত্রীক শব্দ পাওয়া গেল। গাড়ী বারান্দার নীচে

তখন লালবাজার থেকে আগত জীপটা এসে থেমেছে। সামন্ত জীপ থেকে নামলেন। গৃহকর্তাকে খবর পাঠাবার প্রয়োজনীয়তা তাঁর ক্ষেত্রে প্রযোজ্য নয়। পর্দা সরিয়ে ড্রইংরুমে প্রবেশ করার পরই লক্ষ্য করলেন, বাসব ক্রেডলে রিসিভার নামিয়ে রাখছে।

—আসুন, মিঃ সামন্ত। নতুন কোন সংবাদ আছে নাকি ?

সামন্ত বসতে বসতে বললেন, আমি তো আপনার কাছে এলাম সংবাদের আশায়।

মৃদু হেসে বাসব বলল, একটা ভাল সংবাদ এখন প্রস্তুতির পথে। প্রণিমা করকে এইমাত্র ফোন করলাম। কালীবাবুকে ডেকে ছিলাম। তিনি কিছুক্ষণ হল গেছেন। সব মিলিয়ে পরিবেশ জমিয়ে তোলার চেষ্টা করছি।

—তার মানে কেসটা এখন আপনার হাতের মুঠোয়।

—অনেকটা তাই। বাহাদুর এল বলে। চা খেয়েই আমরা বিরাজ ভবনের উদ্দেশ্যে রওনা হব। তারপর দেখতে হবে, আমি যে জাল ফেলেছি তাতে মাছ ওঠে কিনা।

প্রণিমা আধবোঁজা চোখে বিছানায় শুয়ে আছে। প্রমীলা খাটের ছত্রিধারে দাঁড়িয়ে আছেন। তাঁর মুখে উদ্বিগ্নতার ছায়া। সুবীর দাঁড়িয়ে আছে জানলার ধারে। কিছুটা সচকিত সে। রজত সেন এতক্ষণ প্রণিমার শরীর পরীক্ষা করছিলেন। এখন টেবিলের উপর প্যাড রেখে প্রেসক্রিপশন লিখছেন।

প্রেসক্রিপশন লেখা হয়ে গেলে ডাঃ সেন বললেন, সাময়িক দুর্বলতার জন্যে মাথা ঘুরে গিয়েছিল। চিন্তার কোন কারণ নেই। মিস কর, উঠে পড়ুন। ওষুধ লিখে দিয়েছি। বিকেলের মধ্যে চাঙ্গা হয়ে উঠবেন।

কিছুক্ষণ আগে বাথরুম থেকে বেরুবার পরই প্রণিমার মাথাটা ঘুরে গিয়েছিল। চেষ্টা করেও দেওয়াল ধরতে পারেনি, পড়ে গিয়ে-

ছিল মাটিতে। বারান্দায় তখন সুবীর আর প্রেমকিশোর দাঁড়িয়েছিল। ছুটে এসেছিল ওরা। তারপরই কালীনাথ ডেকে এনেছিল ডাঃ সেনকে। এই ব্যাপারে বাড়িতে বেশ সাড়া পড়ে গেছে। সকলে জড় হয়েছেন বারান্দাতে।

রজত সেন ঘর থেকে বেরিয়ে আসতেই নয়নতারা প্রশ্ন করলেন, কি হয়েছে ডাক্তারবাবু?

—বিশেষ কিছু না। মাথা ঘুরে গিয়েছিল।

—বোঝ ব্যাপারখানা। একগাদা টাকা পাচ্ছে তো, এখন মাথা ঘুরলেও ডাক্তার দরকার হয়। আগে বোধহয় টাইফয়েডেও কবিরাজ আসতো না।

বিরক্তির সুরে ধীরাজমোহন বললেন, তুমি থামবে?

—কেন থামবো? আমার গা জ্বলে যাচ্ছে। কোথা থেকে হুট করে এসে একেবারে জমিয়ে বসলো। আবার মাও এসে জুটেছে সঙ্গে।

—এত সহজে হাল ছেড়ে দেবার লোক আমি নই। চুপচাপ দেখে যাওনা আমি কি করি। এমন একখানা চাল দেব যে—

—বেশী চাল মারতে যেও না—প্রেমকিশোর বলে উঠল, হুড়মুড়িয়ে মুখ থুবড়ে পড়বে। তখন সত্যি খেলাটা জমে যাবে।

—প্রেম, বাড়াবাড়ির একটা সীমা আছে।

প্রেমকিশোর নির্বিকার গলায় বলল, আছে কিনা জানি না। তবে আমি বাড়াবাড়ি করবই। তোমার সাধ্য থাকলে বাধা দাও।

ধীরাজমোহন প্রায় চীৎকার করে উঠলেন।

—তুমি ভেবেছোটা কি? মুখে যা আসবে তাই বলবে! তুমি কি মনে কর, আমি তোমার খেয়ে পরে বেঁচে আছি।

প্রেমকিশোর কিছু বলার আগেই পুরন্দর সামন্তকে উপরে উঠে আসতে দেখা গেল। পিছনে বাসব। দুজনের কানেই তপ্ত বাক্য বিনিময়ের কিছুটা গিয়েছিল। গোলমালটা কি নিয়ে সামন্ত আঁচ করে নিয়েছিলেন। উনি এসে দাঁড়ালেন সকলের প্রায় সামনে।

কিছুই জানেন না এমন ভঙ্গীতে প্রশ্ন করলেন, বিশেষ কিছু ঘটেছে কি ?

—নতুন আর কি ঘটবে ?—প্রেমকিশোর বলল, আমি কিছু বলতে গেলেই আমার পরম পূজনীয় পিতৃব্য রেগে আগুন হয়ে উঠছেন। আসল কথাটা হচ্ছে, উইলের বক্তব্য ওঁর পছন্দ নয়।

—তাই কি ?

তীক্ষ্ণগলায় ধীরাজমোহন বললেন, হ্যাঁ, তাই। ওই মেয়েটা দাদার, একথা আমায় বিশ্বাস করতে হবে ? এ সমস্ত পাগলামী বন্ধ করুন। আমি হলাম ওঁর নিকটতম আত্মীয়। ওঁর যা কিছু আছে আমি তার একমাত্র দাবীদার।

শান্ত গলায় সামন্ত বললেন, এ সমস্ত কথা অর্থহীন। যা কিছু লেখবার আপনার দাদাই লিখে গেছেন। তাঁর নির্দেশ মেনে চলতেই হবে।

—আমি মানবো না।

—গায়ের জোরে সব কিছুর সমাধান করা যায় না। আপত্তি থাকলে আইনের আশ্রয় নিন। কোর্টের দরজা খোলা আছে। সেখানে যান।

এবার নয়নতারা ঝলসে উঠলেন।

—উইলটা জাল নয় তার প্রমাণ কি ?

—আপনার ক্ষেত্রেও ওই এককথা। সন্দেহ জেগে থাকলে উইল চ্যালেঞ্জ করুন। তবে আমার ব্যক্তিগত মত যদি নেন, বলব, পণ্ডশ্রম করবেন না। উইলটা জেনুইন। কোর্টে তা প্রমাণ হবে। মাঝ থেকে আপনারা হাস্যাস্পদ হবেন।

সামন্ত এবার ফিরলেন।

—কালীবাবু, কয়েকটা চেয়ারের ব্যবস্থা করুন এখানে। তদন্তের ব্যাপারে সকলের সঙ্গে আমাদের কিছু আলোচনা আছে।

ত্রস্ত গলায় কালীনাথ বলল, চেয়ারের ব্যবস্থা এখুনি হচ্ছে।

আমাকেও কি থাকতে হবে স্যার? নইলে ওষুধটা কিনে নিয়ে আসতাম।

—ওষুধ! কার শরীর খারাপ—

রজত সেন এগিয়ে এলেন।

—মিস করের শরীর সামান্য খারাপ হয়েছিল। এখন ভাল আছেন।

—ও। কালীবাবু, আপনি চেয়ারের ব্যবস্থাই করুন। প্রেস-কিপশনটা আমায় দিন। কনেষ্টবলদের দিয়ে ওষুধটা আনিয়ে দিচ্ছি।

দশ মিনিটের মধ্যে বারান্দায় চেয়ারের ব্যবস্থা হল। সকলে বসলেন বেজার মুখে। প্রমীলাও এলেন। প্রণিমাও এসে বসল। বাসব এতক্ষণ কথা বলেনি। একপাশে দাঁড়িয়ে পাইপ টানছিল। এবার মুখ থেকে পাইপ নামিয়ে সামন্তর পাশের চেয়ারখানা দখল করল।

বলল, উইলের প্রসঙ্গটা শেষ হয়ে গেছে বলে আপনারা ধরে নিন। সত্যি, ওনিয়ে কথা বাড়িয়ে আর কোন লাভ নেই। যাহোক, এবার আমি তদন্তের কথাতেই আসছি। এই কেসের সঙ্গে আমি সরাসরি ভাবে যুক্ত নয় আপনারা জানেন। মিস্টার সামন্তর অনুরোধে আমি আগ্রহ না দেখিয়ে পারিনি। আপনারা শুনে খুশী হবেন তদন্তের ব্যাপারে আমরা মোটামুটি শেষ সীমায় এসে উপস্থিত হয়েছি।

বাসব থামল।

কেউ কিছু বললেন না।

বাসব আবার বলতে আরম্ভ করল, যে কোন খুনের প্রথম কথা হল মোটিভ। রাগের মাথায় কিছু ঘটে গেল, সে স্বতন্ত্র কথা। প্ল্যান করে যে খুন হবে তার পিছনে একটা মোটিভ থাকতে বাধ্য। আবার এই মোটিভই অনেক ক্ষেত্রে হত্যাকারীকে ধরিয়ে দেয়। কাজেই তদন্তকারীকে প্রথমেই মোটিভের সন্ধান করতে হয়। আমরাও বিরাজবাবুকে হত্যা করার নেপথ্যে যে আসল কারণ আছে

তার সন্ধান পেয়েছি। উইলে যে হিসাবটা আপনারা দেখলেন, স্বাভাবিক কারণেই ওটা সাদা টাকা। অথচ আপনারা প্রায় সকলেই জানতেন, বিরাজবাবুর প্রচুর কালো টাকা আছে। তাঁর মৃত্যুর পর কিন্তু সেই টাকার সন্ধান পাওয়া গেল না। মোটিভ ওটাই। সুতরাং আমায় অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, আপনাদের মধ্যে কেউ একজন ওই টাকা আত্মসাৎ করার জন্যই বিরাজবাবুকে হত্যা করেছেন। এখন প্রশ্ন হচ্ছে, ঘটনাটা ঘটল কি ভাবে? বলাবাহুল্য হত্যাকারী একজন চতুর ব্যক্তি। ভেবে চিন্তে সে প্ল্যানটা খাড়া করেছিল নিপুণ ভাবে।

প্রেমকিশোর কিছু বলতে যাচ্ছিল, হাতের ইসারায় তাকে সামন্ত বললেন, আগে ওঁকে সব কথা বলতে দিন।

বাসব বলে চলল, হত্যাকারী এমন একজন লোক যাকে বিরাজমোহন বিশ্বাস করতেন। নিজের জীবনের সব কথাই নিশ্চয় বলেছিলেন। কাজেই ভাল একটা প্ল্যান খাড়া করতে হত্যাকারীর কোন অসুবিধা হয়নি। এবার খুনের ধরণের কথায় আসা যাক। পোষ্টমর্টমের রিপোর্ট বলছে, উনি মারা গেছেন রাত একটার মধ্যে। ঘরের প্রধান দরজা ভেতর দিক থেকে তালা দিয়ে বন্ধ ছিল। খোলা বারান্দার পথ দিয়ে কেউ এসে গভীর রাতে ওঁকে কিছু খেতে বলল উনি সঙ্গে সঙ্গে খেয়ে ফেললেন, একথা নিশ্চয় বিশ্বাসযোগ্য নয়। ব্যাপারটা তাহলে ঘটেছিল কি ভাবে? আসল কথা হল, বিরাজমোহনের মৃত্যুর সময় হত্যাকারী তাঁর ধারে কাছে ছিল না। সে এমন ব্যবস্থা করেছিল যাতে বিবাজমোহন নিজেই সায়নাইড খেয়ে মারা গিয়েছিলেন।

সুবীর বিস্মিত গলায় বলল, ষ্ট্রেঞ্জ। এবার নিশ্চয় বলবেন নাটের গুরুকে?

—সে কথাতেই এবার আসছি।

বাসব আরেক দিকে দৃষ্টি নিবদ্ধ করে বলল, ডাঃ সেন, আপনার

সঙ্গে ছোট্ট একটা প্রতারণা করার জন্য আমি দুঃখীত।

রজত সেন অবাক হলেন।

—প্রতারণা! আমি কিছু বুঝতে পারছি না। কি হয়েছে বলুন তো?

—কিছুক্ষণ আগে আমি প্রণিমাদেবীকে ফোন করে বলেছিলাম, উনি যেন অসুস্থতার ভান করেন। পেট ব্যথা, মাথা ঘোরা ইত্যাদি এমন রোগ যা চিকিৎসকরা চট করে ধরতে পারে না. অথচ রোগীকে বিশ্বাস করে। আসল কথাটা হল, এই সময় আপনাকে আমার এখানে দরকার ছিল।

—কেন বলুন তো?

বাসবের মুখে বিচিত্র হাসি খেলে গেল।

—এত কথা শোনার পরও প্রশ্ন করছেন, কেন! পরিকল্পনাটা ভালই করেছিলেন। তবে পেশাদার নন তো, তাই কিছু ফাঁকফোকর রয়ে গিয়েছিল। ওই একটা ফোকর দিয়ে গলে যেতে পেরেছি বলেই আপনার আসল রূপটা এত তাড়াতাড়ি আমার পক্ষে দেখা সম্ভব হল।

রজত সেন ঝটিতে উঠে দাঁড়ালেন।

প্রায় চীৎকার করে বললেন, কি সমস্ত বকছেন? কিসের পরিকল্পনা? একজন ভদ্রলোককে অপমান করার পরিণাম কি জানেন?

—জানি বইকি। সমস্ত রকম দায়িত্ব নিয়েই আমাকে বলতে হচ্ছে, আপনি ঠাণ্ডা মাথায় যে একটা খুন করেছেন, আপনাকে দেখলে বিশ্বাস করা শক্ত। দুর্ঘটনার আগের দিন সন্ধ্যায় দ্বিতীয়বার এ বাড়িতে যখন ফিরে আসেন, তখন একটা ওষুধের ব্যবস্থা আপনি করেছিলেন। হয়তো বলেছিলেন শুতে যাবার আগে খেয়ে নিতে। এতে কোন অস্বাভাবিকত্ব ছিল না। গৃহচিকিৎসক হিসাবে এরকম নির্দেশ আপনি সহজেই দিতে পারেন। সরল বিশ্বাসে বিরাজ-

মোহন কোন পাউডার জাতীয় ওষুধের মেশানো সায়নাইড খেয়ে ফেলেছিলেন।

—আপনি এ সমস্ত প্রমাণ করতে পারবেন ?

—কোর্টে প্রমাণ দাখিল করার দায়িত্ব আমার নয়, পুলিশের। পুলিশের পক্ষ থেকে সে ব্যাপারে উপযুক্ততার পরিচয় যে দেওয়া হবে তাতে সন্দেহ নেই। তবে সামান্য দু চারটে প্রমাণ এখনই যে উপস্থিত করতে না পারি তা নয়। যেমন ধরুন, যে মোড়কে ওই বিশেষ ধরণের ওষুধ বিরাজমোহনকে দিয়েছিলেন, আমি সেটা খাটের তলা থেকে উদ্ধার করেছি। পরীক্ষা করলেই তাতে সায়নাইডের উপস্থিতি ও আপনার হাতের ছাপ পাওয়া যাবে। যে গেলাসে উনি ওষুধ গুলে খেয়েছিলেন, পরের দিন সকালে এসে ওটা সরিয়েছেন আপনি। কি বলেন কালীবাবু ?

কালীনাথ ত্রস্ত গলায় বলল, আমি তো তাই দেখলাম স্যার। সকলে যখন মড়া নিয়ে ব্যস্ত উনি তখন মাটি থেকে গেলাসটা তুলে নিয়ে ব্যাগে ভরলেন।

—গেলাসটা সরানো দরকার ছিল। বাসব বলল, ডাঃ সেন, আপনি চাননি প্রমাণ হোক, বিষ বিরাজমোহন নিজেই খেয়েছেন। কারণ, সন্দেহটা তাহলে বাড়ির কারুর না কারুর উপর চাপিয়ে দেওয়া সম্ভব হচ্ছে না। সকলের মনেই বোধহয় প্রশ্ন জাগছে, গেলাস ঘটিত ব্যাপারটা কালীবাবু জানেন এ কথা আমি জানলাম কি ভাবে ? ধীরাজবাবুর একটা কথা আমাকে সচকিত করেছিল। তিনি জানান, কালীবাবু নাকি বলেছেন. এখানে চাকরী না থাকলেও ওঁর কোন অসুবিধা নেই। অনেক টাকা পেতে চলেছেন। আমি ব্ল্যাক মেলিং এর গন্ধ পেলাম। কালীবাবুকে ডেকে পাঠালাম বাড়িতে। চেপে ধরলাম। উনি স্বীকার করতে বাধ্য হলেন, ডাক্তারবাবুকে গেলাসটা সরিয়ে ফেলতে দেখেই উনি বুঝতে পেরেছিলেন খুনটা কে করেছে। ভয় দেখিয়ে টাকা আদায় করার একটা পরিকল্পনা ওঁর ছিল।

বাসব দম নিয়ে আবার বলতে থাকল, বিরাজমোহন যে ডাঃ সেনকে বিশ্বাস করতেন তার সবচেয়ে বড় প্রমাণ, নিজের গুপ্তজীবন সম্পর্কে সব কথাই জানিয়ে ছিলেন এবং প্রমীলাদেবীকে মাসে মাসে টাকা পাঠাবার ভার ইদানিং ওঁকেই দিয়েছিলেন। কিছু মনিঅর্ডার কুপন আমি সংগ্রহ করেছি। তাতে যে হাতের লেখা আছে তার সঙ্গে, কিছুক্ষণ আগে প্রণিমাদেবীর জন্য যে প্রেসকিপশন করেছেন তার লেখা মিলে যাবে। বিরাজমোহনের প্রেসকিপশনের সঙ্গে আমি মিলিয়ে দেখেছি—হাতের লেখা এক।

রজত সেন কিছু বলতে গিয়েও বললেন না।

—কালো টাকা প্রসঙ্গে বলা যেতে পারে, সেই বিপুল অর্থ এ বাড়িতে নেই। বিরাজমোহন বিশ্বাসী ডাঃ সেনের হাত দিয়ে টাকাটা অন্যত্র সরিয়েছিলেন নিজেকে আইনের চোখে নিরাপদ রাখার জন্য। অবশ্য সঙ্গে সঙ্গেই নিজের মৃত্যুর পরওয়ানাতেও স্বাক্ষর করেছেন। আমার মনে হয়, ডাঃ সেনের বাড়ি বা চেম্বার তল্লাস করলেই টাকাটা পাওয়া যাবে। এ সমস্ত কাজে পুলিশের দক্ষতা সন্দেহাতীত। মিঃ সামন্ত, এবার উঠলাম। কাল কোন সময় লালবাজার আসছি।

বাসব উঠে দাঁড়াল।

রজত সেন এখনও নিশ্চুপ। চেয়ারে একটু হেলে বসে আছেন। চোখ আধবোঁজা। ঘামের বন্যা মুখের উপর দিয়ে বয়ে চলেছে।

॥ দুই ॥

গ্রেট কোটের কলার আরো একটু তুলে দিল বাসব। শীত বেশ চেপে পড়েছে। অবশ্য পাঠানকোটে এই রকম জলহাওয়া থাকাটাই স্বাভাবিক। অসময়ে সুদূর কলকাতা থেকে এখানে আসাটা পাগলামী। বাসবকে আসতে হয়েছিল একটা তদন্ত হাতে নিয়ে। সরকারী দলিল চুরি যাওয়ার একটা ব্যাপার ছিল—কেসটার কিনারা করতে পেরেছে শেষ পর্যন্ত। আজ ফিরে চলেছে দিল্লী। ওখান থেকে কলকাতার গাড়ী ধরবে।

সবে মাত্র স্টেশনে পা দিয়েছে। ঝকঝকে ফ্রন্টিয়ারমেল যাত্রার জন্য প্রস্তুত হয়ে দাঁড়িয়ে রয়েছে। পনেরোখানা বগিকে ডিজেল ইঞ্জিন টেনে নিয়ে যাবে দুরন্ত গতিতে। ঘণ্টা পড়ে গেল। বাসব দ্রুত পায়ে এগুলো কামরার দিকে। মালপত্র অবশ্য বিরাট কিছু নয়—মাঝারি সাইজের সুটকেশ আর বেডিং। এয়ার কণ্ডিশন কামরার সামনে কনডাক্টর দাঁড়িয়ে ছিল। তার দিকে টিকিট এগিয়ে ধরে বাসব কামরার গায়ে সাময়িক ভাবে আটকানো যাত্রী তালিকার দিকে তাকাল। মাত্র আটজনের নামে রিজার্ভেশন আছে। কনডাক্টর টিকিট চেক করে ফিরিয়ে দিল।

বাসব বলল, আজ তো বগি প্রায় খালি চলেছে?

—ফুল ছিল। শেষ সময় কয়েকজন যাত্রা বাতিল করেছেন। আপনার বার্থ খুঁজে নিতে অসুবিধা হবে নাতো স্যার। 'ই' কম্পার্টমেণ্টের লোয়ার বার্থ।

—ওটা তো কুপে, না।

—হ্যাঁ, স্যার।

বাসব বগির মধ্যে প্রবেশ করল। শীততাপ নিয়ন্ত্রণের চমৎকার ব্যবস্থা। গ্রেট কোটের আর প্রয়োজন নেই। খুলে হাতে ঝুলিয়ে

নিয়ে টানা করিডোর ধরে এগুলো। স্যুটকেশ আর বেডিং সমেত কুলি পিছনে। 'ই' কম্পার্টমেণ্টের দরজা সরিয়ে বাসব ভেতরে ঢুকলো। তার সহযাত্রী এখন এসে উপস্থিত হননি। কুলিকে বিদায় করে দিয়ে বসল বার্থের উপর। তারপর পাইপ ধরাল।

খাওয়ার পাট চুকিয়ে এসেছে। ট্রেন ছাড়লেই শুয়ে পড়বে। করিডরে কথাবার্তার আওয়াজ পাওয়া যাচ্ছে। বাকী যাত্রীরা সব এসে পড়েছেন। এই সময় দরজা সরিয়ে একজন ভেতরে প্রবেশ করলেন। বছর চল্লিশের নীচেই হবে বয়স। স্মার্ট। থ্রিপিসে মানিয়েছেও চমৎকার। অ্যাটাচিকেশ আর চাদর জড়ানো বালিশ হাতে।

বললেন হাসি মুখে, মিঃ ব্যানার্জী নিশ্চয়? আমি ওম শারিন।

—চার্ট থেকে নিশ্চয় আমার নামের সন্ধান পেলেন। দিল্লী যাচ্ছেন নাকি, না আরো দূরে?

—দিল্লী পর্যন্ত। মাসে বার পাঁচেক যাওয়া আসা করতেই হয়। আপনি—?

—কলকাতা যাব।

—বার্থের জন্যে ওয়ার করে দিয়েছেন তো?

—ক্যাপিটাল এক্সপ্রেসে বার্থ বুক হয়েছে।

শারিন দ্রুত হাতে আপার বার্থে চাদর পেতে ফেললেন। অ্যাটাচিটা রাখলেন বালিশের পাশে। বাসবের পাশে বসতে বসতে বললেন, গত সেপ্টেম্বরে কলকাতা গিয়েছিলাম। ওখানকার ভবানীপুর অঞ্চলে আমার এক বন্ধু থাকেন।

—তাই নাকি! এবার গেলে আমার সঙ্গে দেখা করবেন। মধ্য-কলকাতাতেই থাকি। ঠিকানা দিয়ে দেব।

—নিশ্চয় দেখা করবো।

দুলে উঠল ফ্রন্টিয়ারমেল। বার দুই তীক্ষ্ন চিৎকার করে দীর্ঘ যাত্রা আরম্ভ করল। সম্ভবতঃ এটিই ভারতের দূর পাল্লার ট্রেনগুলির মধ্যে সব চেয়ে বেশী পথ অতিক্রম করে। পাঠানকোট থেকে দিল্লী

হয়ে বসে। দরজায় করাঘাত হল এই সময়। ভেতরের অবস্থান-কারীদের সতর্ক করে দেবার পর যিনি প্রবেশ করলেন, তাঁকে দেখে বাসব অবাক হয়ে গেল। ভাটিয়া সাহেব—আপনি!

ভাটিয়া সাহেব মৃদু হাসলেন। ভারী চেহারার মানুষ। বয়স পঁয়তাল্লিশের কম হবেনা। রং অত্যন্ত ফরসা হওয়ার দরুনই বোধহয় চুলের রং ও ঈষৎ বাদামী। স্বরাষ্ট্র দপ্তরের উঁচু দরের কর্মচারী। বাসব যে তদন্ত নিয়ে পাঠানকোটে এসেছিল, ইনি সেই ব্যাপারের সঙ্গে ঘনিষ্ঠ ভাবে জড়িত ছিলেন।

—দুপুরে যখন দেখা হল, বললেন নাতো আপনিও যাচ্ছেন?

হাসি বজায় রেখেই ভাটিয়া সাহেব বললেন, ইচ্ছে করেই বলিনি। উদ্দেশ্য ছিল আপনাকে অবাক করে দেব। মনে হয় আমি সফল হয়েছি।

বাসব হেসে ফেলল।

কাল বোধহয় কলকাতা রওনা হতে পারবেন না।

—কেন?

—জানেনতো সরকার কাজটা ঠিক মত করিয়ে নেয়। কিন্তু পেমেণ্ট এত বেড়া টপকাতে টপকাতে আসে যে সময়ে হাতে পৌছায় না। আমার বিশ্বাস আপনার চেক কাল রেডি হয়ে উঠবে না।

—না হোক—বাসব বলল, পরে আপনারা পাঠিয়ে দেবেন।

শারিন দরজার দিকে এগুলেন। ঘাড় ফিরিয়ে বললেন, দেখি পরিচিত কেউ আছে কিনা। কামরা থেকে বেরিয়ে গেলেন তিনি।

—আপনি একাই চলেছেন, না মিসেস সঙ্গে আছেন?

সিগারেট ধরিয়ে নিয়ে ভাটিয়া সাহেব বললেন, আমার মিসেস হপ্তাখানেক এখন পাঠানকোটেই থাকবেন। আপনাকে বলা হয়নি, বালবীর খান্নাও চলেছেন। ওঁর স্ত্রী রয়েছেন সঙ্গে। আমরা একটা ফোরবার্থ কম্পার্টমেণ্টে রয়েছি।

বালবীর খান্না দিল্লীর একটি অতি চালু কফি হাউসের মালিক।

বয়স পঞ্চাশের নীচেই। সরকারী মহলে বিশেষ খাতির আছে তাঁর। কি কারণে যেন পাঠানকোট গিয়েছিলেন। ভাটিয়া সাহেবই আলাপ করিয়ে দেন বাসবের সঙ্গে। পরিচিত মহলে খান্না সকলের চোখেই ঈর্ষার পাত্র। সম্প্রতি এই বয়সে যে স্ত্রী রত্নটি লাভ করেছেন তাতে আরো সকলের ঈর্ষা কাতর হয়ে উঠেছে। প্রেমা খান্নার বয়স পঁচিশ এবং স্বরূপা—এটাই শেষ কথা নয়, তার হাস্য লাস্য যে কোন পুরুষের রাতের ঘুম কেড়ে নিতে সদাই প্রস্তুত।

সিগারেটে ঘন ঘন কয়েকবার টান দেবার পর ভাটিয়া সাহেব আবার বললেন, আজকে যাত্রা করে ভালই হয়েছে। বগিতে উঠেই এমন একজনকে দেখেছি যার নামে ওয়ারেণ্ট ঝুলছে। আজ বছর দেড়েক ধরে লোকটা পালিয়ে বেড়াচ্ছে।

—কোন দাগী আসামী।

—গোল্ড স্মাগলার। চেতন কাপুর—পেপারে ওকে নিয়ে খুব হৈ হৈ হয়েছিল। কিন্তু শেষ পর্যন্ত পুলিশের হাত ফস্‌কে বেরিয়ে গেছে। চার্ট পরীক্ষা করে দেখলাম। এখন চলেছে অন্য নামে।

—সে আছে কোথায়?

—আপনার পাশের কুপেতে।

বাসব পাইপে মিক্সচার ঠাসতে ঠাসতে বলল, আপনি নিশ্চিত, ওই লোকটা সেই কুখ্যাত গোল্ড স্মাগলার।

—পঁচাত্তর পারসেণ্ট নিশ্চিত। মুখে এখন চাপ দাড়ি, তাই একটু গোলমাল হচ্ছে।

—পাশেরটা তো 'এফ' নাম্বার কুপে। ও একাই যাচ্ছে, সঙ্গে আর কেউ আছে?

—চার্টে তো দেখলাম। প্রকাশ মেহতা নামে আরেকজন রয়েছে কুপেতে।

—চেতন কাপুর কি নামে চলেছে?

—দেব গিলানী। এখন কিছু বলছিনা। দিল্লীতে পৌছেই ওকে

আটকাতে হবে। সত্যি সত্যি ও যদি চেতন কাপুর হয় তবে তো সোনায় সোহাগা। একটা পেণ্ডিং কেস সলভ হয়ে গেল।

—ওই সঙ্গে উঁচু মহলে আপনার খাতিরটাও বাড়লো, কি বলেন?

ভাটিয়া সাহেব কিছু বললেন না। হাসলেন শুধু।

ওদিকে—প্রেমা খান্না নিজের কামরা থেকে বেরিয়ে করিডর ধরে এগিয়ে চলেছেন। গন্তব্যস্থল বাথরুম। মানুষের ঘুম কেড়ে নেবার মত চেহারা সত্যি। মেরুন রং'এর শালোয়ার পাঞ্জাবীতে আরো মনোরমা হয়ে উঠেছে। আরো কয়েক পা এগিয়ে যাবার পরই দেখলো একজন বাথরুম থেকে বেরিয়ে আসছে,তাকে দেখেই প্রেমার বুকের রক্ত ছলাৎ করে উঠল।

চেতন কাপুর! চেতন প্রথমে সচকিত হয়েছিল; তারপরই তার মুখে হাসি দেখা দিল। ট্রাউজারের পকেট থেকে রুমাল বার করে নিজের মুখ মুছে নিল ভাল করে। তারপর লঘু পায়ে প্রেমার সামনে এসে দাঁড়াল। বলল মৃদু গলায়, ভাগ্যটা সত্যি আমার সুপ্রসন্ন। গতকাল ভেবেছিলাম, ফ্রন্টিয়ারমেলে যাব না। বাই কার দিল্লী চলে যাই। ভাগ্যিস প্রোগ্রাম বদল করিনি। অনেকদিন পরে দেখা হল, কি বল জানেমান?

প্রেমা কাঁপা গলায় বলল, ও সমস্ত কথা বলবেন না। আমার পথ ছাড়ুন।

—আপনি—! চেতন অবাক হয়ে যায়।

—দু'বছরে অনেক পাল্টে গেছো দেখছি? তুমি থেকে একেবারে আপনি। আমাকে একেবারেই ঝেড়ে ফেলে দিয়েছো?

—এখন আমি একজন বিবাহিতা মহিলা। আপনি সরে দাঁড়ান। অন্য কেউ এখানে এসে পড়তে পারে।

—কোন ক্ষতি নেই। তারা দেখবে একজন ভদ্রলোক একজন ভদ্রমহিলার সঙ্গে কথা বলছেন। তবে বুড়ো ভাম এসে পড়লেই

ঝামেলা। ওই লোকটাকে তুমি বিয়ে করলে কি বলে?'

প্রেমা নিজেকে শক্ত করবার চেষ্টা করল।—অনেক বাজে কথা বলেছেন, আর নয়। এবার আমায় যেতে হবে।

ও ফিরে দাঁড়াল। নিজের কামরার দিকে পা বাড়াবার আগেই চেতন ওর একটা হাত চেপে ধরে বলল, পিছলে বেরিয়ে গিয়েছিলে। অনেক খুঁজেও তোমাকে পাইনি। তারপর শুনলাম ওই ওল্ড হ্যাগার্ড তোমায় বিছানায় নিয়ে গিয়ে তুলেছে। এতদিন পরে দৈবাৎ যখন দেখা হয়ে গেল তখন সহজে তোমাকে ছাড়ছিনা জানেমান। সামনের কামরাটা খালি আছে। এস, ওখানে যাওয়া যাক।

ঝটকা দিয়ে নিজের হাত ছাড়িয়ে নিয়ে প্রেমা বলল, যেদিন জানতে পারলাম আপনি একজন গোল্ড স্মাগলার,সেদিনই আমি সরে আসতে বাধ্য হয়েছিলাম। আমাকে আর বিরক্ত করবেন না। পিছনের কথা আমি সম্পূর্ণ ভুলে যেতে চাই।

—চাও নাকি! নাটক জমিয়ে তুললে দেখছি। এখন তুমি বুড়োটার কাছে ফিরে যেতে পার। তবে কান খুলে শুনে রাখো, এবার থেকে আমি তোমার বাড়িতে যাওয়া আসা করবো। আমার পরিচয় হবে পিশতুতো ভাই।

—না। আপনি আসবেন না।

—নিশ্চয় আসবো। আমার পাখি অন্য ডালে বসে কোন সুরে ডাকছে কাছ থেকে গিয়ে শুনতে হবে বইকি।

—আমি বলছি আপনি আসবেন না। নইলে—

চেতন হাসল। পুলিশে খবর দেবে? ও কাজ করতে যেওনা। ভয়ঙ্কর বিপদ ডেকে আনবে। মনে আছে তো হৃদয় নিভৃতে খান-কয়েক চিঠি আমাকে লিখেছিলে। আমি কিন্তু নিরুপায় অবস্থায় ওগুলো পাঠিয়ে দেব বুড়ো ভামের কাছে।

—প্লীজ। ও কাজ আপনি করবেন না।

—না করে উপায় কি? এছাড়া পুলিশকে আমি জানিয়ে দেব

স্মাগলিং-এর ব্যাপারে তুমি আমাকে অনেক সাহায্য করেছো।

প্রেমা কি বলতে গিয়েও বলল না। থম থমে মুখে দীর্ঘ নিশ্বাস ফেলে ফিরে চলল নিজের কুপের দিকে।

বালবীর খান্না তখন লোয়ার বার্থে কাৎ হয়ে শুয়ে রগরগে একটা পকেট বই পড়ছেন। এই ধরনের পকেট বইগুলো তাঁর অত্যন্ত ভাল লাগে। স্থির করে রেখেছেন, হাতে সময় এলেই এই ধরনের কিছু লেখা তিনিও লিখবেন। প্রেমা এই সময় প্রবেশ করল। বই মুড়ে, চোখ কুঁচকে স্ত্রীর দিকে তাকালেন খান্না। বললেন, আমি তো ভাবলাম ফিরে এলে না বুঝি।

—বাথরুমে গিয়েছিলাম।

—মিথ্যে কথা আমি পছন্দ করিনা জানতো। লোকটা কে?

প্রেমা হীম হয়ে এল। বুঝতে অসুবিধা হচ্ছে না, দরজা ফাঁক করে বালবীর ওদের কথা বলতে দেখেছে। যার মনের আনাচে কানাচে নানা সন্দেহ বাসা বেঁধে রয়েছে আগে থেকেই, এবার সে কি করে বসবে কে জানে।

যতদূর সম্ভব নিজেকে সহজ করে নিয়ে বলল, সকালে আলাপ করিয়ে দেব। সম্পর্কে আমার পিশতুতো ভাই হন

—তোমার পিশতুতো ভাই আছে জানতাম নাতো! তা ভাইটি এখন দিল্লীতেই থাকবেন বোধহয়? আমাদের বাড়িতে ঘন ঘন যাওয়া আসা করবেন নাকি?

দূর সম্পর্কের ভাইদের আবার আমি পছন্দ করিনা। ভদ্রলোককে কথাটা জানিয়ে দিও। এবার দয়া করে আপার বার্থে উঠে পড়। রাত বাড়ছে।

মেহনত করেই আপার বার্থে উঠতে হল প্রেমাকে। বালবীর খান্না আবার পকেট বই-এ মন দিলেন।

বাসবের ঘুম ভেঙ্গে গেল। প্রচণ্ড করাঘাত হচ্ছে দরজার উপর।

ব্যাপার কি? চকিতে বাসব রেডিয়াম ডায়েল যুক্ত সিমাষ্টারের দিকে তাকাল—একটা চল্লিশ। ওম শারিনেরও ঘুম ভেঙ্গে গিয়েছিল। তিনি আপার বার্থ থেকে নীচে নামলেন। বাসব ততক্ষণে আলো জ্বেলে ফেলেছে। দরজা খুলতেই মহা উত্তেজিত ভাটিয়া সাহেবকে দেখা গেল।

—কি হয়েছে?

—একটা খুন হয়ে গেছে মিঃ ব্যানার্জী।

—খুন! বলেন কি? চলন্ত গাড়ীতে খুন হয়ে গেল?

—তাই হয়েছে। চেতন কাপুর ছোরা খেয়ে পড়ে রয়েছে। আর তার সহযাত্রীর টিকি দেখা যাচ্ছে না।

বিস্মিত গলায় বাসব বলল, চেতন কাপুর—স্মাগলার বলে যাকে আপনি সন্দেহ করছিলেন। নাম ভাঁড়িয়ে যে আমার পাশের কুপেতে ছিল।

—ঠিক তাই। আপনি একবার দয়া করে আসবেন। পুলিশকে তো হাতের কাছে পাওয়া যাচ্ছে না। প্রাথমিক তদন্তটা যদি—

—বেশ তো। চলুন।

বাসব দ্রুত এগুলো। ওকে অনুসরণ করলেন ভাটিয়া সাহেব আর ওম শারিন। পাশের কুপের সামনে অন্যান্য যাত্রীরা ভীড় করে রয়েছেন। কনডাক্টর গার্ড অসহায় ভাবে এদিক ওদিক তাকাচ্ছে। এখন তার কি করা উচিত স্থির করতে পারছে না। বাসব পাল্লা সরিয়ে ভেতরে গেল। ভাটিয়া সাহেব আর শারিন দাঁড়িয়ে রইলেন দরজার সামনে।

চেতন কাপুরের দেহের পুরোটা বার্থের উপর নেই। নিম্নাঙ্গ ঝুলছে। পরনে শ্লিপিং স্যুট। তলপেটের কিছুটা উপরে লাল হয়ে রয়েছে। ফোঁটা ফোঁটা রক্ত তখনও একটু থেমে থেমে মেঝেয় পড়ে চলেছে। অর্থাৎ এই হত্যাকাণ্ড খুব বেশীক্ষণ আগেকার ঘটনা নয়। ভারী মুঠো যুক্ত ছোরাটা আমূল বসান রয়েছে আরো এক বিঘত

উপরে। অর্থাৎ বুকের প্রায় মাঝামাঝি। এটা পরিষ্কার বোঝা যাচ্ছে, হত্যাকারী কোন রকম চান্স নেবার চেষ্টা করেনি। প্রথমে তলপেটের উপরে স্ট্যাব করেছে। তারপর ছোরাটা তুলে নিয়ে আবার মেরেছে বুকের উপর। কোন আঘাত মৃত্যু নিয়ে এসেছে পোষ্টমর্টম করার আগে বলা কঠিন। চতুর্দিকের সুবিন্যস্ত অবস্থা দেখে বোঝা যায় হত্যাকারীর সঙ্গে ভিক্‌টিমের কোনরকম ঝটাপটি হয়নি। হয়তো সে নিদ্রিত অবস্থায় এই মানুষটিকে খুন করেছে কিংবা কথা বলতে বলতে কোন অসতর্ক মুহূর্তে আঘাতটা করে বসেছে। বডি এই অবস্থায় পড়ে থাকার কারণ, হত্যাকারী ইচ্ছাকৃত ভাবে পরিবেশ এই ভাবে সাজিয়েছে।

বার্থের তলা থেকে সুটকেশের একটা কোণ বেরিয়ে এসেছিল। বাসব ঝুঁকে সুটকেশটা টেনে বার করল। আশ্চর্যের বিষয় তালা খোলা এবং তালার সঙ্গে চাবি লাগান। চব্বিশ ইঞ্চির দামী সুটকেশ। ডালা তুলে ধরল বাসব। জামাকাপড় তালগোল পাকিয়ে রয়েছে। অর্থাৎ দ্রুত হাতে ঘাঁটা-ঘাঁটি করা হয়েছে।

বাসব একে একে সমস্ত কিছু বার করে মাটিতে রাখতে লাগলো। শেষেহাতে এল একটা সোনার বাঁট! আন্দাজ চার ইঞ্চি লম্বা, আড়াই ইঞ্চি চওড়া—দু ইঞ্চি পুরু বাঁটটা ওজনে পনেরো ভরির কম হবে না। বাসব এতক্ষণে খুনের মোটিভ আন্দাজ করতে পারলো। এই সুটকেশে আরো বহু এই ধরনের বাঁট আছে একথা জানা ছিল হত্যাকারীর। সে চেতন কাপুরকে খুন করার পর বাঁটগুলো নিয়ে সরে পড়েছে। ব্যস্ততার দরুণ এই বাঁটটা যে রয়ে গেছে লক্ষ্য করেনি।

বাসব সোনার বাঁটটা পকেটস্থ করে, সুটকেশ আবার বার্থের তলায় ঠেলে দিল। উঠে দাঁড়িয়ে এগিয়ে গেল যেখানে ওভারকোট ঝোলান রয়েছে। পকেটগুলো হাতড়ে কাজে লাগে এমন কিছু পাওয়া গেল না। সিগারেট, দেশলাই, পানের মশলার কৌটা ইত্যাদি

ধরনের টুকিটাকি রয়েছে। ওভারকোটের তলায়, একই হুকে ঝুলছিল টেরিউলের সিঙ্গিল ব্রেষ্ট একটা কোট। বাসব এবার এই কোট পরীক্ষায় মনযোগী হল।

দুই পাশ পকেটে কিছু নেই। ডান পাশের ভেতরের পকেট থেকে পাওয়া গেল খামে মোড়া দুখানা চিঠি আর বেগুনে রং-এর প্লাষ্টিকের জ্যাকেট দেওয়া নোট বই। নোট বই এর পাতা ওল্টাতে লাগল বাসব। খাপছাড়া ভাবে হিসাব লেখা রয়েছে। হিসাব পরীক্ষা করে কিছু বুঝতে পারা গেল না। বাসব খাম থেকে এবার একটা চিঠি বার করল। ইংরাজীতে টাইপ করা চিঠিখানা নিম্নরূপ—

প্রিয় কাপুর—

পার্টি রেডি আছে। তুমি বুধবার দিল্লী নিশ্চিত ভাবে চলে এস। লোকটা গুজরাটি। ফিরে যাবার জন্য ভীষণ ব্যস্ত হয়ে পড়েছে। বুধবার সন্ধ্যা পর্যন্ত আমি তাকে আটকাতে পারি। মাল পঁচাত্তরের কম হলে চলবে না। সে মত ব্যবস্থা করবে। আরও কিছু জরুরী কথা আছে! দেখা হবার পর বলবো।—দিওয়ান

ব্যাপারটা তাহলে দাঁড়াচ্ছে—বাসব চিন্তা করে দেখল, দিওয়ান নামে স্মাগলিং জগতের কোন বিশিষ্ট লোক এক গুজরাটি পার্টির জন্যে পঁচাত্তর হাজার টাকার সোনার বাঁট দিল্লী নিয়ে যেতে বলেছে। সেই অর্ডার নিয়ে যাবার পথেই খুন হয়ে গেছে চেতন কাপুর। মালও উধাও হয়েছে। বাসব এবার দ্বিতীয় চিঠিখানা বার করল।

প্রিয় কাপুর,

মাল সংগ্রহ করতে খুব বেশী ঝামেলা হয়নি জেনে খুশী হলাম। অত্যন্ত সাবধানে আসবে। অবশ্য পত্র বাহক ট্রেনেই থাকছে। মাঝে মাঝে সে তোমার কামরায় গিয়ে দেখা করবে। কোন অসুবিধা দেখা দিলেই ওর সাহায্য নিতে ভুলবে না।—দিওয়ান।

অনেক আগে থেকে ঠাণ্ডা অনুভব করলেও বাসব সেদিকে মন দেয়নি। জোরাল কোন সূত্র আবিষ্কার করা যায় কিনা ওর দৃষ্টি ছিল

সেইদিকে। দ্বিতীয় চিঠি পড়া শেষ করে মুখ তুলতেই সে বুঝতে পারল, এয়ারকণ্ডিশন কুপের মধ্যে শীত করতে থাকার কারণটা কি? একটা জানলার পর্দা সামান্য সরানো। ফাঁক দিয়ে হাওয়া আসছে। এ রকম তো হবার কথা নয়। অন্যান্য বগির মত এয়ারকণ্ডিশন বগির জানলাতে সার্টার লাগানো থাকে না। বড় আকারের কাঁচ সর্বক্ষণের জন্য ফ্রেমের মধ্যে আটকানো। যাত্রীরা আলো অপছন্দ করলে ভারী পর্দা কাঁচের উপর টেনে দিতে পারেন। হাওয়া ঢোকার তো কোন পথ নেই। তবে—? বাসব পর্দা সরাতেই লক্ষ্য করল, কাঁচ খানিকটা ভাঙ্গা। হাওয়া ওই পথ দিয়েই আসছে। ভাঙ্গা অংশের বিস্তার অবশ্য বিরাট নয়, হাতের মুঠো কোনরকমে গলতে পারে। এই সঙ্গে বুঝতে পারা যায় ভারী কিছু দিয়ে ঠুকে ভাঙ্গা হয়েছে।

বাসব মিনিট কয়েক কি সমস্ত চিন্তা করল, তারপর বেরিয়ে এল কুপ থেকে। বাইরে উৎকণ্ঠিত মুখে সকলে দাঁড়িয়ে। প্রেমা আর বালবীর খান্নাও এসে পড়েছেন। সবচেয়ে বেশী বিচলিত দেখাচ্ছে কণ্ডাক্টর গার্ডকে।

নীরবতা ভঙ্গ করলেন ভাটিয়া সাহেব, কিছু বুঝতে পারলেন, মিঃ ব্যানার্জী ?

বাসব পাইপ ধরিয়ে নিয়ে বলল, একেবারে কিছু বুঝিনি বললে সত্যের অপলাপ করা হবে। তবে আরো অনেক কিছু এখনও বুঝতে হবে। পরের স্টেশন আসতে আর কত দেরী ?

কণ্ডাক্টর গাড´ নিজের রিষ্টওয়াচ দেখে নিয়ে বলল, পঁয়ত্রিশ মিনিটের মত।

—পুলিশকে খবর দেওয়া ওখানেই যাবে। আপনারা ইতিমধ্যে এই কুপের মধ্যে কেউ যাবেন না। আপনাকে গোটা কয়েক প্রশ্ন করবো মিঃ—

—মিষ্টার পুরী। কিন্তু—কণ্ডাক্টর বলল, আপনার পরিচয়টা এখনও পাইনি। আপনি কি—?

উত্তরটা দিলেন ভাটিয়া সাহেব।—আপনি ও সমস্ত নিয়ে চিন্তিত হবেন না। পুলিশ এলে যা বলবার আমিই বলবো। মিঃ ব্যানার্জী, আপনি কি আমাদের কোন প্রশ্ন করতে চান?

—বাসব বলল, মিঃ পুরীকে আগে গোটা কয়েক প্রশ্ন করি। এই কুপেতে দুজন প্যাসেঞ্জার ছিলেন তো?

—হ্যাঁ। একজন যে কোথায় সরে পড়লেন বোঝা যাচ্ছে না।

—এতে বোঝাবুঝির কি আছে মিষ্টার—বালবীর খান্না বললেন, লোকটা খুন করে কোন স্টেশনে নেমে গেছে। আপনি ঘুমোচ্ছিলেন, এত সব কাণ্ড আপনার নজরে কি ভাবে পড়বে বলুন?

পুরী দ্রুত গলায় বললেন, আমি ঘুমলেও, কারুর পক্ষে আমার অজান্তে বগি থেকে নেমে যাওয়া সম্ভব নয়।

—কেন?

পুরী বলার আগেই বাসব বলল, ভেতর থেকে দরজাগুলো লক করা। চাবি আপনার পকেটে এই তো? এবার বলুন, যিনি খুন হলেন তাঁর সহযাত্রীকে দেখতে কেমন ছিল?

—আমি তাঁকে দেখিনি।

—তাঁর টিকিট চেক করেন নি।

—মৃত ভদ্রলোকই এই কুপের দুটো রিজার্ভেশন চেক করিয়ে নিয়েছিলেন।

—বুঝলাম। সেই যাত্রীটিকে বোধহয় কেউই দেখেনি। যাহোক ট্রেন এমন কোন জায়গা পার হয়ে এসেছে কি, যেখানে প্রচুর শব্দ-টব্দ হয়?

অবাক হয়ে পুরী বলল, আমি আপনার কথাটা ঠিক—

—ধরতে পাচ্ছেন না? কোন টানেল বা ব্রীজ-ট্রিজ আছে পথে?

—বড় একটা ব্রীজ পার হতে হয়।

—রাত কটায় ট্রেন ওখানে পৌছায়?

—দেড়টা আন্দাজ।

—মৃতদেহ আবিষ্কার করল কে ? আপনি ?

—হ্যাঁ। তিনটে বাজার কিছু আগে করিডর দিয়ে যাচ্ছিলাম। এই কুপের দরজা সরানো ছিল। তাতেই—

—বুঝলাম। আর কোন প্রশ্ন নেই। বাসব এবার আর সকলকে উল্লেখ করে বলল, আপনারা কেউ কিছু বলতে পারেন। তুচ্ছ হলেও হয়তো কাজে লাগবে।

কেউ কিছু বলতে পারলেন না। সকলেই যে যার ঘরে ঘুমোচ্ছিলেন জানালেন।

হঠাৎ বালবীর খান্না স্ত্রীর দিকে তাকিয়ে বলে উঠলেন, তুমি কিছু জান নাকি ?

প্রেমা বিলক্ষণ বিরক্ত হল।—আমি—?

—হ্যাঁ। তোমার কথাই বলছি। এরকম দেখা গেছে ছেলেদের চোখ এড়িয়ে গেলেও মেয়েদের চোখে কিছু এড়ায় না।

—তুমি কি সমস্ত বলছো ! আমি তো ঘুমোচ্ছিলাম।

বাসব সিমাষ্টারের দিকে তাকিয়ে নিয়ে নিজের কুপেতে গিয়ে ঢুকলো। যাত্রীদের মধ্যে কয়েক মিনিট ধরে কিছু অর্থহীন কথাবার্তা হবার পর যে যার কামরার দিকে পা বাড়ালেন। কণ্ডাক্টর অবশ্য দাঁড়িয়ে রইল 'এফ' নম্বর কুপের সামনে।

ভাটিয়া সাহেব আর ওম শারিন 'ই' নম্বর কুপের ভেতরে গিয়ে দেখলেন, বাসব ধোঁয়ার জাল বুনে চলেছে। তাকে যে খুব চিন্তিত দেখাচ্ছে তা নয়। বলল, পরের স্টেশনের নাম কি ?

ভাটিয়া সাহেব বললেন, জানি না। আপনি জানেন ?

শারিন বললেন, এপথে আমার যাওয়া আসা নেই। মনে হয় আর মিনিট দশেকের মধ্যেই পরের স্টেশন এসে পড়বে।

—মিঃ ব্যানার্জী, কেসটার সম্পর্কে কিছু আঁচ করতে পারলেন ?

—বাসব মৃদু হাসল।—ব্যাপারটা তেমন জটিল নয়। আপনারাও মাথা খাটালে ধরে ফেলতে পারতেন। তবে অভিজ্ঞতার একটা দাম

আছে স্বীকার করবেন তো ? নানা ধরনের কেস ঘাঁটতে ঘাঁটতে থার্ড সেন্স আমার খুব সজাগ হয়ে উঠেছে ! তারই জোরে এখন অল্প আয়াসেই অনেক কিছু ধরে ফেলতে পারি।

—কি রকম ?

—খুলে বলুন দয়া করে। ভাটিয়া সাহেব আর শারিন—অসম্ভব আগ্রহী হয়ে উঠলেন।

বাসব আবার হাসল।—বেশ। খুলেই বলছি। প্রথমেই বলে রাখি মৃত লোকটি যে গোল্ড স্মাগলার চেতন কাপুর তাতে বিন্দুমাত্র সন্দেহ নেই। এবার মূল ঘটনায় আসুন, কাপুরের সহযোগীকে কেউ দেখেনি। কাপুরই দুটো রিজার্ভেশন চেক করিয়ে নিয়েছিল। কণ্ডাক্টরের মুখে আপনারা শুনলেন, কারুর পক্ষে তার অগোচরে এই বগি থেকে নেমে যাওয়া সম্ভব নয়। তাহলে ব্যাপারটা কি দাঁড়াচ্ছে ?

শারিন উত্তেজিত গলায় বললেন, কাপুরের কোন সহযাত্রী ছিল না বলছেন ?

—ঠিক তাই। সে ফলস নামে একটা বার্থ বুক করেছিল। আসলে কুপেতে সে একাই ছিল।

ভাটিয়া সাহেব বলে উঠলেন, কিন্তু এত ভাড়া দিয়ে আরেকটা বার্থ বুক করতে গেল কেন ?

—সে চায়নি ওই কুপেতে আর কোন যাত্রী আসুক। তাই তাকে বাড়তি খরচ করে কুপের আপার বার্থটা রিজার্ভ করতে হয়েছিল। প্রশ্ন উঠবে কেন সে এ কাজ করলো ? উত্তরটা সহজ। নিজের নিরাপত্তার জন্য এ রকমটা তাকে করতে হয়েছিল। কারণ কাপুরের সঙ্গে ছিল পঁচাত্তর হাজার টাকার সোনার বাঁট। আপনারা চমকে উঠবেন না। আমি যা বলছি তা অক্ষরে অক্ষরে সত্যি। দিওয়ান নামে কোন লোকের সহযোগীতায় সে ওই সোনা একজনকে বিক্রী করতে দিল্লী যাচ্ছিল। দিওয়ানের দুখানা চিঠি বর্তমানে আমার

পকেটে রয়েছে। তার একখানা থেকে একথাও জানা যায়, প্রয়োজন হলে কাপুরকে সাহায্য করতে পারে এমন একজন লোক আমাদের সঙ্গেই চলেছে। আপনারা নিশ্চয় এবার বুঝতে পেরেছেন, যেই রক্ষক সেই ভক্ষক হিসাবে দেখা দিয়েছে। এমনও হতে পারে পরিকল্পনাটা দিওয়ানের। পঁচাত্তর হাজার টাকার সোনা হাতাবার জন্য সে নিজের লোকের সাহায্যে কাপুরকে খুন করিয়েছে। বাসব থামল।

ভাটিয়া আর শারিনের মুখে কথা নেই।

বাসব আবার আরম্ভ করল, এবার আমাদের দেখতে হবে খুনটা হল কি ভাবে। হত্যাকারী যে চুপিচুপি কাপুরের ঘরে ঢুকে ছিল তা নয়। কারণ রাত তখন গভীর। দরজা ভেতর থেকে বন্ধ থাকাই স্বাভাবিক। কাপুর করাঘাত শুনে এমন কাউকে ভেতরে ঢুকতে দেবে যে তার বিশেষ পরিচিত। বলাবাহুল্য, সেই ব্যক্তিটি হল যে তাকে পাহারা দিয়ে নিয়ে যাচ্ছিল, সে। আপনাদের নিশ্চয় মনে আছে আমি কণ্ডাক্টরকে প্রশ্ন করেছিলাম, ট্রেন এমন কোন জায়গা দিয়ে পাশ করেছে কিনা, যেখানে শব্দ-টব্দ হয়েছে।

দুজনেই ঘাড় নাড়লেন। অর্থাৎ মনে আছে।

—প্রশ্নের উত্তরে কণ্ডাক্টর বলেছিল, দীর্ঘ ব্রীজ পার হতে হয়েছে মেল ট্রেনকে। ব্রীজের উপর দিয়ে কি দারুন শব্দ করতে করতে ট্রেন এগোয় আপনারা জানেন। হত্যাকারীরও জানা ছিল। তাই ওই সময়টাই সে খুন করার উপযুক্ত সময় বলে স্থির করেছিল। কারণ আঘাত পেয়ে কাপুর চেঁচিয়ে উঠলেও কেউ শুনতে পাবে না। মনে হয় কথা বলতে বলতেই ছোরাটা তৎপরতার সঙ্গে কাপুরের তলপেটে ঢুকিয়ে দেয় হত্যাকারী। আচম্বিতে আক্রান্ত হয়ে কাপুর নিস্তেজ হয়ে পড়ে যেতেই বুকে দ্বিতীয়বার ছোরাটা আমূল বসিয়ে দিতেই আর কিছু করার থাকে না। তখনই হত্যাকারী লক্ষ্য করে তার জামায় রক্ত ছিটকে এসে লেগেছে। জামাটা খুলে ফেলার পর জানলার কাঁচ কিছু দিয়ে ভেঙ্গে জামাটাকে চালান করে দেয় বাইরে।

তারপর কাপুরের একটা জামা গলিয়ে নিয়ে—সুটকেশ থেকে সোনার বাঁটগুলো বার করে, সুবোধ বালকের মত নিজের বার্থে এসে শুয়ে পড়ে। একটা বাঁট তার চোখ এড়িয়ে গিয়েছিল, সেটা ভাগ্যক্রমে আমি পেয়েছি। এই যে—বাসব বাঁটটা পকেট থেকে বার করে তুলে ধরল। ঝকঝকিয়ে উঠল আলোয়।

শারিন বললেন, হত্যাকারী এখনও তাহলে এই বগিতেই আছে?

—হ্যাঁ।

ভাটিয়া সাহেব প্রশ্ন করলেন, সোনার বাঁটগুলো?

—ও গুলোও আছে এই বগিতে।

ফ্রন্টিয়ারমেলের গতি মন্থর হয়ে আসছে। সামনে কোন স্টেশন। ঘড়িতে এখন পৌনে চারটে।

বাসব নতুন করে পাইপ ধরিয়ে নিয়ে বলল, প্রথমে স্টেশন মাষ্টারকে জানাতে হবে। উনিই পুলিশে খবর দেবেন। মেলকে অনেকক্ষণ আটকে থাকতে হবে।

ভাটিয়া সাহেব বললেন, সবই শুনলাম। কিন্তু খুনটা কে করেছে তা তো বললেন না।

—বুঝতে পারেন নি?

—না।

—মিঃ শারিন, আপনি বুঝতে পেরেছেন?

—না, মিঃ ব্যানার্জী।

বাসব এক মুখ ধোঁয়া ছেড়ে বলল, শ্লিপিং পাজামাটা তো পরে রয়েছেন দেখছি। কিন্তু শ্লিপিং সার্টটা কোথায়?

—তার মানে?

—না বোঝার ভান করবেন না মিঃ শারিন। ঘুমুতে যাবার আগে পুরোদস্তুর শ্লিপিং সুটই ছিল আপনার গায়ে। পাজামাটা ঠিকই আছে, ডোরা কাটা সার্টের বদলে এখন পরে রয়েছেন—

চিৎকার করে উঠলেন ওমশারিন—আপনি বলতে চাইছেন আমি—

হ্যাঁ। আমি তাই বলতে চাইছি। ভাটিয়া সাহেব, ইনিই তিনি। কাজ গুছিয়ে এনেছিলেন ভাল ভাবেই—তবে যা হয় আর কি। ভুলচুক একটু আধটু রয়েই যায়। গায়ে যদি রক্ত না লাগতো, জামা পাল্টাবার দরকার পড়তো না। তাহলে আমিও এত তাড়াতাড়ি সমাধানের কূলে পৌঁছাতে পারতাম না।

ভাটিয়া সাহেব হতবাক হয়ে গেলেন। শারিন তখনও ফুঁসছেন।

বেশ জোরের সঙ্গে বললেন, জামা অদল-বদল না কি সমস্ত যেন বলছেন, তাতেই কি প্রমাণ হয়ে যাবে, আমি খুন করেছি?

—কাপুরের কুপে ডাষ্ট করবার পর আপনার হাতের ছাপ পাওয়া যাবে ডজন খানেক, আর কোন এক্সপ্লেনেশন আছে কি আপনার কাছে? এরপর আসুন সোনার বাঁটগুলোর কথায়? এই জায়গাটায় বেশ বুদ্ধি খাটিয়েছেন। কোথাও লুকোবার চেষ্টা না করে, চোখের সামনে ফেলে রেখেছেন—যাতে কারুর কোন সন্দেহই হবে না। আপনার সম্পর্কে মন ছায়াচ্ছন্ন হয়ে ওঠার সঙ্গে সঙ্গে আমি কুপেতে ফিরে এসেছিলাম একাই। আপনার এটাচিকেসের ওয়েটই আমাকে বলে দিয়েছে ওর মধ্যেই আছে বাঁটগুলো।

শারিন কিছু বলতে গিয়েও থামলেন? তাঁর কপালে ঘাম দেখা দিয়েছে। ফ্রন্টিয়ারমেলের গতি মন্থর হতে হতে থামার মুখে।

জুতো জোড়া দৃষ্টি এড়িয়ে গেছে তার। লক্ষ্য করুন খুব বেশীদিন কেনা হয়নি। এ থেকে আমরা কোনসূত্র পেয়েযেতে পারি।

মৃতদেহ পোষ্টমর্টমে পাঠিয়ে দেবার পর বাসব জুতো জোড়া ঘুরিয়ে ফিরিয়ে দেখতে দেখতে বলল, মাস খানেকের বেশী ব্যবহার হয়নি। সামান্য ক্ষয়ে গেলেও ভেতরের লেবেল এখনও পড়া যায়। বেন্টিঙ্ক স্ট্রীটের ইয়েন সিনের দোকান থেকে কেনা হয়েছিল। বাসব জানে ইয়েন সিন ওই অঞ্চলের প্রসিদ্ধ জুতো বিক্রেতা। ধনীদেরই তার দোকানে যাতায়াত।

পথে আসতে আসতে লক্ষ্য করছিলাম চারদিকটা কেমন ভিজে। এধারে বৃষ্টি হয়েছিল নাকি?

বিস্মিত বিমান সেন বললেন, দিন তিনেক ধরে এধারে খুব বৃষ্টি হয়েছে।

অথচ দেখুন জুতোর তলায় কাদা নেই। এতে প্রমাণিত হচ্ছে মৃতব্যক্তি এ অঞ্চলের নয়। অন্য কোথাও থেকে তার মৃতদেহ বাক্সর মধ্যে ভরে হত্যাকারী এখানে এনেছিল। অবশ্যই তাকে মোটরের সাহায্য নিতে হয়েছিল।

সামন্ত বললেন, আপনার অনুমানই বোধহয় ঠিক। এখানকার মত এখানকার কাজ বোধহয় আমাদের শেষ হয়েছে। এবার ফেরা যেতে পারে।

কলকাতায় পৌঁছেই সামন্ত জুতো জোড়া নিয়ে পড়লেন।

ইয়েন সিনের দোকানে প্রয়োজনীয় তথ্যই পাওয়া গেল। প্রতিদিন এখান থেকে অজস্র জুতো বিক্রী হচ্ছে। প্রত্যেক ক্রেতার নাম বা চেহারা মনে রাখা সম্ভব নয়। তবে এক্ষেত্রে কিছু ব্যতিক্রম ছিল। এই বিখ্যাত দোকানে অনেকে অর্ডার দিয়ে জুতো তৈরী করান। স্বাভাবিক কারণেই অর্ডার বুকে তাদের নাম ঠিকানা টুকে রাখতে হয়। এই জুতো জোড়াও অর্ডার দিয়ে করান হয়েছে মাত্র মাস খানেক আগে। কাজেই ক্রেতার সন্ধান পাওয়া গেল। নাম,

জ্ঞানরঞ্জন চৌধুরী। ঠিকানা, আটত্রিশের বি রামনারায়ণ লেন। কলকাতা, নয়।

সামন্ত আর কালবিলম্ব না করে রামনারায়ণ লেনে গিয়ে উপস্থিত হলেন। বাড়ির চাকচিক্য দেখেই বুঝতে পারা যায় গৃহকর্তা সম্পদশালী ব্যক্তি। বেল বাজাতেই একজন এসে ঘর খুলে দিল। চাকর বলেই মনে হয় কয়েকজন পুলিশ কর্মচারীকে দেখে সে আর কাল বিলম্ব না করে ওখান থেকে অদৃশ্য হল। কয়েক মিনিটের মধ্যেই আরেকজনের দেখা পাওয়া গেল। বয়স বছর পঁয়ত্রিশের মধ্যেই। সবলদেহী এই ব্যক্তির মুখে চিন্তার গভীর প্রলেপ।

আপনারা···

সামন্ত বললেন—জ্ঞানরঞ্জনবাবু আছেন?

না·· মানে···আপনারা ভেতরে আসুন।

সামন্ত দুই সঙ্গীকে নিয়ে যুবকের পিছু পিছু একটি সুসজ্জিত ঘরে গিয়ে উপস্থিত হলেন। তিনজনকে বসতে অনুরোধ করে বিষন্ন গলায় সে আবার বলল, ৮ই জুন থেকে আমার বাবার কোন সংবাদ পাচ্ছিনা।

সে তো দিন পুরনো ব্যাপার, পুলিশে সংবাদ দেননি কেন?

উনি কাউকে কিছু না বলেই মাঝে মাঝে দেওঘর বা বেনারস চলে যেতেন। প্রথমে আমরা গা করিনি। ভেবেছিলাম যেমন যান তেমনি গেছেন। পরে খোঁজ খবর নিয়ে দেখি দেওঘর বা বেনারস যাননি। তখনই আমাদের চিন্তা বাড়তে থাকে। পুলিশে সংবাদ দেওয়ার কথাই ভাবছিলাম। এমন সময় আপনারা···

উনি কি কাজ করতেন?

আমাদের আয়রণ ফাউণ্ড্রী আছে। আপনারা বাবার সম্বন্ধে এত খোঁজ নিচ্ছেন···কি হয়েছে বলুন তো?

সামন্ত ভারী গলায় বললেন, আপনার বাবা বোধহয় আর বেঁচে

নেই। মর্গে লাস এখনও রাখা আছে। সনাক্তকরণের জন্য একবার যেতে হবে।

যুবক প্রথমে হতভম্ব হয়ে গেল। তারপর ভেঙে পড়ল সেণ্টার টেবিলের উপর। কান্নায় তার শরীরটা ফুলে ফুলে উঠতে লাগল। কিছুক্ষণ পরে সে শান্ত হয়ে ভেজা গলায় বলল, বাবা নেই, এ যে আমি ভাবতেও পারছি না!

সামন্ত তাকে অনেক সান্ত্বনার কথা বললেন। তারপর কয়েকটি প্রশ্নের উত্তর আদায় করে নিলেন। জ্ঞানরঞ্জনের স্ত্রী বিয়োগ হয়েছে অনেকদিন আগেই। একমাত্র সন্তান চিত্তরঞ্জনকে নিয়েই তাঁর সংসার। আর্থিক অবস্থা বেশ ভাল। তাঁর কোন শত্রু ছিল না একথাই জানে চিত্তরঞ্জন। ঘনিষ্ঠ বন্ধুও কেউ ছিল না, ইত্যাদি।

এরপর চিত্তরঞ্জনকে নিয়ে সামন্ত মর্গের উদ্দেশ্যে রওনা হলেন।

বাসব সোফায় গা এলিয়ে দিয়ে অপরাধ বিজ্ঞান-এর একটা বই পড়ছিল। কল্যাণপুরের কাছে পাওয়া মৃতদেহ সম্পর্কে ওর আর কিছু জানা নেই। দিন দুয়েকের মধ্যে সামন্ত আর যোগাযোগ করেননি। অদূরে বসে শৈবাল এক মনে পেসেন্স খেলে চলেছে।

টেলিফোন বেজে উঠল।

বাসব রিসিভার তুলে নিয়ে সাড়া দিতেই ওপাশ থেকে সামন্তর গলা ভেসে এল, আমাকে অথৈ জলে ফেলে আপনি পাড়ে দাঁড়িয়ে মজা দেখছেন! সেদিনের পর থেকে তো আপনার টিকিটির পর্যন্ত দেখা নেই।

কতদূর কি হল কেসটার?

কিছুই হয়নি। আন অফিসিয়ালি আমাকে সাহায্য করতে রাজী আছেন কি না বলুন?

এতো রাগের কথা হল। নিশ্চয়ই রাজী আছি। এবার ঝেড়ে কাশুনতো। সামন্ত জ্ঞানরঞ্জন সংক্রান্ত সমস্ত কথা বললেন। গলিত

মৃতদেহ হওয়া সত্বেও তাঁর ছেলে মৃতদেহ সনাক্ত করতে পেরেছে একথাও জানালেন।

আমি জ্ঞানবাবুর বাড়িটা একবার ঘুরে ফিরে দেখতে চাই।

বেশ তো, কবে যাবেন?

আজই, ঘণ্টা খানেকের মধ্যে। ওখানে যাতে আমার কোন অসুবিধা না হয় সে ব্যবস্থা করে রাখবেন। আরেকটা কাজ করতে হবে। যে বাক্সর মধ্যে বডিটা পাওয়া গেছে ওটা আমার বাড়িতে পাঠিয়ে দিন।

বেশ।

বাসব ফোন ছেড়ে দিল।

চল ডাক্তার রামনারায়ণ লেন থেকে ঘুরে আসি।

তোমার ঘাড়েই কেসটা চাপল মনে হচ্ছে।

পুলিশকে তো অখুশী করা যায় না। বুঝতে তো পারছই ওদের সহযোগিতাতেই আমার কারবার।

তা বটে।

আরও কিছুক্ষণ পরে দু'জনে বাড়ি থেকে বেরিয়ে পড়ল।

রামনারায়ণ লেনের নির্দিষ্ট বাড়িতে লক্ষ্য করা গেল, মিঃ সামন্ত সমস্ত ব্যবস্থাই করে রেখেছেন। চিত্তরঞ্জন ম্রিয়মান মুখে অভ্যর্থনা জানিয়ে ওদের ভেতরে নিয়ে গেলেন। তার সঙ্গে কয়েক মিনিট কথাবার্তা বলে বাসব জ্ঞানরঞ্জনের শয়ন কক্ষটি দেখবার ইচ্ছা প্রকাশ করল।

চিত্তরঞ্জন দুজনকে নিয়ে গেল ওখানে।

একজন ধনী ব্যক্তির শয়নকক্ষ যেমন হওয়া উচিৎ তার ব্যতিক্রম নয়। পরিপাটি করে চতুর্দিকে সাজানো। নিভাঁজ শয্যা খাঁ খাঁ করছে। প্রশ্ন করে জানা গেল, ঘরের আলমারীগুলিতে পুলিশ তল্লাসী চালিয়েছিল। সুতরাং ওদিকে হাত বাড়িয়ে লাভ নেই। যদি কোন সূত্র থাকে তবে তা এখন পুলিশের হাতে।

পাশের ঘরে কে থাকে?

ওটা স্টাডি। ও ঘরে বাবা পড়াশোনা করতেন।

বাসব পাশের ঘরে গিয়ে ঢুকলো। দেওয়াল বেড়ে কাঁচের বড় বড় পাল্লা দেওয়া আলমারী। ইংরাজী ও বাংলা বই ঠাসা। একধারে সুদৃশ্য সেক্রেটেরীয়েট টেবিল। টেবিলের থরে থরে ফাইল সাজানো। বলাবাহুল্য এ সমস্ত ব্যবসা সংক্রান্ত। আরও কিছু টুকিটাকি জিনিষ রয়েছে ওখানে।

বাসব বলল, পুলিশ এঘর থেকে কিছু নিয়ে গেছে নাকি?

দেরাজে বাবার ডায়েরী ছিল, ওটা নিয়ে গেছে।

দেরাজে চাবি লাগানো আছে নাকি?

না।

লম্বালম্বি ভাবে তিনটি দেরাজ আছে সেক্রেটেরীয়েট টেবিলে। প্রথমটা বাসব দেখল, চেক বুক, কিছু চিঠি-পত্র, একটা পকেট ঘড়ি ও ছোটখাট আরও অনেক কিছু রয়েছে। দ্বিতীয় তাকে পাওয়া গেল, গোছা খানেক এ্যাপয়েন্টমেন্ট বুক। বিভিন্ন বছরের। চলতি বছরেরটা উপরেই ছিল। বাসব পাতা ওল্টাতে ওল্টাতে ৮ই জুনে এসে থামল—এই দিনই জ্ঞানরঞ্জন বাড়ি থেকে অদৃশ্য হয়েছিলেন। দেখা গেল ৮ই জুন তাঁর তিনজনের সঙ্গে দেখা করার কথা ছিল। সেই তিন ব্যক্তি হলেন, মৃণাল দোস্তিদার, কিঙ্কর সরকার আর অমিয় সোম।

চিত্তরঞ্জনের কাছ থেকে জানা গেল, এই তিনজনই ফাউণ্ড্রীর প্রয়োজনে যে সমস্ত মাল লাগে তারই সাপ্লায়ার! ব্যবসার সূত্রে ঘনিষ্ঠ যোগাযোগ আছে। বাসব ওদের ঠিকানা নোট করে নিল। এখানে আর কিছু করার ছিল না। চিত্তরঞ্জনকে এক প্রস্থ সান্ত্বনা দিয়ে বেরিয়ে এল বাড়ি থেকে।

তুমি এবার কোথায় যাবে?

বাসব পাইপ ধরিয়ে নিয়ে বলল, বিবেকানন্দ রোডে যাব।

মৃণাল দোস্তিদারের সঙ্গে আগে কথা বলব ভাবছি।

আমাকে তাহলে ছেড়ে দাও ভাই। আজ একটা মেজর অপারেশন আছে। শৈবাল চলে যাবার পর বাসব একটা ট্যাক্সির সহযোগিতায় বিবেকানন্দ রোডের নির্দিষ্ট ঠিকানায় পৌছাল। অফিসেই পাওয়া গেল দস্তিদারকে। স্থূলকায় মধ্যবয়স্ক ব্যক্তি। গম্ভীর প্রকৃতিরই মনে হল। উৎসুক নেত্রে আগন্তুকের দিকে তাকালেন। বাসব নিজের পরিচয় দিয়ে এই তদন্তের সহযোগিতা প্রার্থনা করল।

দোস্তিদার বললেন, অত্যন্ত বেদনাদায়ক ব্যাপার। জ্ঞানরঞ্জনবাবু অত্যন্ত অমায়িক ও ভদ্রপ্রকৃতির মানুষ ছিলেন। তিনি যে এইভাবে খুন হবেন কল্পনাও করতে পারিনি। আমার কাছ থেকে কি ধরণের সহযোগিতা চাইছেন বলুন ?

গোটাকয়েক প্রশ্ন করব। সঠিক উত্তর পেলে আমার উপকার হবে।

বলুন ?

৮ই জুন জ্ঞানরঞ্জনবাবু আপনার সঙ্গে দেখা করতে এসেছিলেন ?

এসেছিলেন।

কখন ?

তখন বেলা দশটা।

কি কথাবার্তা হয়েছিল আপনাদের মধ্যে ?

ব্যবসা সংক্রান্ত কথাই হয়েছিল। আধঘণ্টার বেশী থাকেন নি।

তখন কি তিনি স্বাভাবিক ছিলেন ?

অস্বাভাবিকত্ব কিছু দেখিনি।

এখান থেকে কোথায় যাচ্ছেন, সে সম্পর্কে কিছু বলেছিলেন ?

একটু চিন্তা করে দোস্তিদার বললেন, যতদূর মনে পড়েছ, কথা প্রসঙ্গে বলেছিলেন, খিদিরপুরের দিকে যাবেন।

আরও দু'চার কথার পর বাসব ওখান থেকে উঠল। অনেক

আশা নিয়ে এখানে এসেছিল, কাজে লাগতে পারে এমন কিছু বলা সম্ভব না। পাইপ ধরিয়ে নিয়ে চিন্তিত মুখে ও মোড়ের দিকে পা চালাল। আপাত দৃষ্টিতে ব্যাপারটা জটিল মনে হচ্ছে বটে, প্রকৃত পক্ষে তা বোধহয় নয়। বিরাট একটা ফাঁক কোথাও আছে। তার সন্ধান পেলেই সমস্ত জলের মত পরিষ্কার হয়ে যাবে।

কিঙ্কর সরকার ও অমিয় সোমের সঙ্গেও ক্রমে সাক্ষাৎ হল বাসবের। দুজনেই ক্ষুদে ব্যবসাদার। একজনের অফিস গণেশ এভিনিউ-এ, আর একজনের ধর্মতলা স্ট্রীটে। কিঙ্কর সরকার বললেন, ৮ই জুন বেলা সাড়ে দশটা আন্দাজ জ্ঞানরঞ্জন তাঁর সঙ্গে দেখা করতে এসেছিলেন। কথাটা ব্যবসাকে কেন্দ্র করেই হয়েছিল। এখান থেকে বেরিয়ে তিনি কোথায় গিয়েছিলেন বলতে পারেন না। কারণ তিনি সে সম্পর্কে কিছু বলেন নি, ইত্যাদি।

অমিয় সোমও এই একই রকম কথা বললেন। তাঁর সঙ্গেও জ্ঞান-রঞ্জন বেলা সাড়ে দশটার সময় দেখা করতে এসেছিলেন। কথাবার্তা ব্যবসা সংক্রান্ত বিষয় নিয়েই হয়েছিল; তিনি এখান থেকে বেরিয়ে কোথায় গিয়েছিলেন সোম বলতে পারেন না।

বাড়ি ফিরে বাসব ঘোরাল চিন্তার মধ্যে পড়ে গেল। তিনজনে একই কথা বলছেন। অর্থাৎ তাদের প্রত্যেকের সঙ্গে জ্ঞানরঞ্জন বেলা সাড়ে দশটার সময় দেখা করেছিলেন! একজন লোকের পক্ষে একই সঙ্গে তিনজনের সঙ্গে তিন ঠিকানায় দেখা করা কি করে সম্ভব? সুতরাং তিনজনেই নিঃসন্দেহে মিথ্যা কথা বলেছেন।

এখন প্রশ্ন হচ্ছে, কেন?

এই মিথ্যা কথা বলার নেপথ্যে কি কোন গভীর রহস্য নিহিত আছে? হয়ত এমনও হতে পারে, তিনজনই জানতেন তদন্ত করতে তাঁদের কাছে নিশ্চয়ই কেউ আসবে। তাই যা হোক একটা সময় তাঁরা বলেছেন। কাকতালিয় ভাবে একই সময় উল্লেখিত হয়ে গেছে।

আবার এমন হওয়াও অসম্ভব নয়, জ্ঞানরঞ্জন কোন অজানা কারণে

আলাদা আলাদা ভাবে তিনজনকে জানিয়েছিলেন, সাড়ে দশটার সময় দেখা করবেন। হয়ত শেষ পর্যন্ত কারুর সঙ্গে দেখা করেন নি বা তিনজনের মধ্যে কোন একজনের সঙ্গে দেখা করেছিলেন। এখন ভয় পেয়ে গিয়ে সকলেই ওই সময়টার কথা উল্লেখ করেছেন।

কারণ যাইহোক, এই তিন মহাশয়ের মধ্যে যে কেউ এই হত্যাকাণ্ডের সঙ্গে ঘনিষ্ঠ ভাবে জড়িত এ সন্দেহ সহজেই মনকে নাড়া দেয়। বাসব পাইপের ধোঁয়া ছাড়তে ছাড়তে আরো কিছুক্ষণ এই সম্পর্কে চিন্তা করল। তারপর বাহাদুরকে ডেকে জেনে নিল লালবাজার থেকে কাঠের বাক্সটা পাঠান হয়েছে কিনা?

বাক্সটা ঘণ্টাখানেক আগেই সামন্ত পাঠিয়ে দিয়েছেন। খাওয়া দাওয়া সেরে বাসব ওটা নিয়ে পড়ল। লম্বায় ফুট আড়াই হবে, উঁচুতে দু ফুটের বেশী নয়, দেবদারু বা ঐ জাতীয় কোন কাঠের তৈরী। এই সাইজের একটা বাক্সে মৃতদেহ বেশ ঠেসেঠুসেই রাখতে হয়েছিল। বাক্সের গায়ে কালি দিয়ে কিছু লেখা ছিল। বিবর্ণ হয়ে যাওয়ায় খালি চোখে পড়া গেল না। ম্যাগনিফ্লাইং গ্লাস দিয়ে বাসব পাঠোদ্ধার করল শেষ পর্যন্ত। লেখা আছে 'নাগপুর টু ক্যালকাটা।' মেয়ার্স কোং এবং ৭ ৭ ৭ ৭।

অর্থাৎ মেয়ার্স কোম্পানী ওই তারিখে নাগপুর থেকে কলকাতায় কিছু মাল এই বাক্সে বন্ধ করে পাঠিয়েছিল। ট্রেনে নয়, ট্রান্সপোর্টে পাঠিয়েছিল তাও বুঝতে পারা যাচ্ছে। নাগপুর থেকে বাক্সটা এসেছে খুব বেশীদিন হয়নি—মাত্র মাসখানেক আগে এসেছে।

বাসব ঘণ্টাখানেকের মধ্যেই বাড়ি থেকে বেরিয়ে পড়ল।

চার পাঁচটা ট্রান্সপোর্ট অফিসে খোঁজ খবর নিতেই জানা গেল, মেয়ার্স কোম্পানীর মাল বহন করে রোড ষ্টার ট্রান্সপোর্ট। রোড ষ্টারের অফিস তারাচাঁদ দত্ত স্ট্রীটে। ওখানে গিয়ে ম্যানেজারের সঙ্গে দেখা করে, নিজের পরিচয় দিয়ে প্রশ্নের মাধ্যমে বাসব জানতে পারল রোড ষ্টার নিজের প্রয়োজনে মেয়ার্স কোম্পানী থেকে কিছু মেশিনারী

আনিয়েছিল। সাত-সাত-সাতাত্তরেই মালটা ওখান থেকে ডেসপ্যাচ হয়।

সেই প্যাকিং বাক্সটা আপনারা কি করেছিলেন?

বিস্মিত ম্যানেজার বললেন, মাল খালাস করে নেবার পর বাক্সগুলো আমরা বিক্রী করেছি।

সাত-সাত তারিখে আসা ওই বাক্সটা কাকে বিক্রী করা হয়েছে বলতে পারেন?

খাতাপত্র ঘেঁটে তিনি বললেন, বেশ কিছু বাক্স আমাদের কাছে জমা হয়ে গিয়েছিল। সমস্ত বিক্রী করা হয়েছে রমনী জোয়াদ্দারকে। ভবানী দত্ত লেনে তার আড়ত আছে।

বাসব ঠিকানাটা ভাল করে জেনে নিয়ে রোড ষ্টারের অফিস থেকে বেরিয়ে এল। ভবানী দত্ত লেন এখান থেকে বেশী দূর নয়।

সন্ধ্যার মুখেই দস্তিদার, সোম আর দত্ত বাসবের বাড়ি এসে উপস্থিত হলেন। পুলিশের আহ্বানেই অবশ্য তাঁরা এখানে এসেছেন। বেলা তিনটের সময় বাসব ফোন করে সামন্তকে জানিয়েছিল, কেশটা হেরাহেরি হয়ে এসেছে বলেই মনে হচ্ছে। উনি যেন আধ ঘণ্টার মধ্যেই তিনজনকে লালবাজারে ডেকে পাঠান। ওদের কোন অজুহাতে কিছুক্ষণ বসিয়ে রেখে—তারপর তার বাড়িতে সন্ধ্যার মুখে সঙ্গে করে নিয়ে আসেন। তবে এখুনি যেন একজন সাব-ইন্সপেক্টরকে তার কাছে পাঠানো হয়। বিশেষ এক জায়গায় তদন্তে যেতে হবে

সামন্ত অনুরোধ মতই কাজ করেছেন।

বাসব কিন্তু বাড়ি নেই। দস্তিদার, সোম আর দত্তর মুখ অসম্ভব গম্ভীর। এতক্ষণ আটকে রাখার জন্য তারা পুলিশের এই জুলুমের প্রতিবাদ যে করবেন তাতে কোন সন্দেহ নেই। সামন্ত অদূরে বসে সিগারেটের ধোঁয়া ছেড়ে যাচ্ছেন। আরো মিনিট কুড়ি পরে বাসব বাড়ি ফিরল। মুখে সলজ্জ হাসি।

বসতে বসতে বলল, আপনাদের অপেক্ষা করিয়ে রাখার জন্য আমি মর্মাহত। আর সময় নষ্ট করব না। এবার কাজের কথায় আসছি। আপনারা শুনলে আনন্দিত হবেন, হত্যাকারীকে চিহ্নিত করা সম্ভব হয়েছে! তার নাম করার আগে আমি কিছু আলোচনার মধ্যে যেতে চাই। প্রথমেই জানিয়ে রাখি হত্যার মোটিভ কি তা আমি আবিষ্কার করতে পারিনি। অবশ্য হত্যাকারীকে হাতে পাবার পর মোটিভের সন্ধান পেতে পুলিশের অসুবিধা হবে না। এবার আমি যা বলতে চলেছি তা অনুমানের উপরই নির্ভরশীল। তবু আমার দৃঢ় বিশ্বাস বাস্তব থেকে তার দূরত্ব খুব বেশী নয়! জ্ঞানরঞ্জন কেন জানা যায় না ৮ই জুন আপনাদের তিনজনের সঙ্গে দেখা করার জন্য বেলা সাড়ে দশটার সময় নির্দেশ করেছিলেন. একই লোকের পক্ষে একই সময় তিনজনের সঙ্গে তিন জায়গায় দেখা করা সম্ভব নয়। কাজেই তিনি একজনের সঙ্গেই দেখা করেছিলেন! বলা-বাহুল্য সেই ব্যক্তিই হত্যাকারী।

সোম বললেন, আপনি বলতে চাইছেন আমাদের মধ্যেই কেউ জ্ঞানবাবুকে খুন করেছে?

অত্যন্ত দুঃখের সঙ্গেই আমাকে একথা স্বীকার করে নিতে হচ্ছে। তারপর শুনুন, পরিস্থিতি বিশ্লেষণ করে বুঝতে পারা যায়, এটা প্রি-প্ল্যান মার্ডার নয়। দুজনের মধ্যে কোন কারণে উত্তেজনা চরমে ওঠে বা সেই অজানা মোটিভ হঠাৎ মাথা চাড়া দেওয়ায় ওই রক্তাক্ত বিপর্যয় ঘটে যায়। স্বাভাবিক কারণেই হত্যাকারীকে ভীত ও বিব্রত বোধ চেপে ধরে। কারণ যা হবার হয়ে গেলেও, মৃতদেহ সরিয়ে ফেলতে না পারলে বিপদের শেষ থাকবে না। কাজেই হত্যাকারীকে তার অফিস ঘরে তালা দিয়ে রাখতে হল—ওই ঘরেই ঘটনাটা ঘটেছিল। কর্মচারীরা বিকেলে চলে যাবার পর সে একটা প্যাকিং বাক্স কিনে আনে। বাক্সে মৃতদেহ ভরে, অফিস ঘরের চারদিকে ছিটিয়ে থাকা রক্ত পরিষ্কার করে, জীপে বাক্সটা চাপিয়ে নিয়ে চলে যায়

ডায়মণ্ডহারবার রোড ধরে অনেক দূরে। তারপর কল্যাণপুরের বন বাদাড়ে ফেলে আসে মৃতদেহ। নিশ্চয় এতক্ষণে বুঝতে পেরেছেন আমি কার কথা বলতে চাইছি। জীপ গাড়িই এই কাজের সহায়ক। এমনই যোগাযোগ, হত্যাকারীর একটা পুরানো মডেলের জীপ আছে।

দত্ত বললেন, সেকি! তবে—

দস্তিদার বললেন, আপনি কি তাহলে…কিন্তু…

ভারী গলায় বাসব বলল, এর মধ্যে কোন কিন্তু নেই মিঃ দস্তিদার। আপনি ভালরকমই জানেন, আমি ঠিক রাস্তা ধরেই এগিয়েছি। মিঃ সামন্ত, আমার কাজ শেষ হয়েছে। আপনার আসামী সামনেই রয়েছেন। স্বচ্ছন্দে গ্রেপ্তার করতে পারেন।